কিন্তু সেও প্রায়ই বলত: 'মানুষ যতো চেষ্টা যতো আশাই করুক না কেন তাকে কফিনে করে কবরের তলায় আসতেই হবে একদিন।' তাছাড়া কতোই না প্রবাদ আছে এই একই কথা নিয়ে!

খুড়োমশাইকে আর কোনো কিছু জিজ্ঞেস করার স্পৃহা আমার ছিল না। ওর জন্যে দুঃখ হচ্ছিল। ওর সঙ্গে বসে থেকে মন ভারি হয়ে আসছিল। বিষাদের ভিতরে সেই আনন্দ ছড়ানো তার সেই হাসির গান আর গিটারের ঝঙ্কারের কথা মনে না করে পারছিলাম না। সেই হাসিখুশি ৎসিগানকের কথাও ভুলে যাই নি। না, ভুলি নি। ঐ তোবড়ানো দেহ ইয়াকভ-খুড়োর দিকে তাকিয়ে অবাক হয়ে ভাবছিলাম:

'আজ ওর মনে আছে কি, কেমন করে দু'ভাই একদিন ৎসিগানককে ক্রুশের চাপে মেরে ফেলেছিল?'

কিন্তু সে কথা আর জিজ্ঞেস করলাম না।

নিচে পাহাড়ী খাদটার দিকে তাকালাম। শরতের কুয়াশায় কানায় কানায় ভরে উঠেছে। তার গভীর তলদেশ থেকে জেগে উঠছে আপেল আর তরমুজের গন্ধ। শহরমুখো সরু পথের বুকে চমকে উঠছে লণ্ঠনের আলো। চারপাশের সবকিছুই আমার একান্ত পরিচিত। ঐ যে জাহাজে বাঁশী বেজে উঠল, ওটা চলেছে রীবিন্‌স্ক। ঐ যে আর একটা জাহাজ থেকে বাঁশী বাজছে, ওটা যাবে পের্‌ম...

'আচ্ছা — এখন তবে চলি,' বলল খুড়োমশাই।

সরাইখানার দোরে দাঁড়িয়ে সে আমার হাতে ঝাঁকুনি দিয়ে কৌতুকভরা কণ্ঠে বলল:

'এখনই অতো মনমরা হয়ে পড়িস না। মনে হয় তুই বড্ডো ভাবিস। চাঙ্গা হয়ে ওঠ্! এখনো তোর কচি বয়েস। মনে রাখিস, 'জোরসে ওড়া ফুর্তি রে ভাই, কপালে যাই র'ক!' আচ্ছা — আসি তবে। যেতে হবে উস্‌পেনস্কি গির্জায়!'

খোশমেজাজী খুড়োমশাই চলে গেল। কিন্তু সে যা বলে গেল তাতে আমার মাথাটা আগের চাইতেও আরো বেশি ঘুলিয়ে গেল।

পাহাড়ের উপর উঠে গেলাম শহরে। তারপর মাঠের পথ ধরে হেঁটে চললাম। আকাশে ভরা চাঁদ। নিচু ভারি মেঘ চলেছে আকাশ বেয়ে। মেঘের ছায়ায় মুছে মুছে যাচ্ছে আমার নিজের ছায়া। মাঠের পথে পথে শহরটা এড়িয়ে গিয়ে ভলগার ঢালু তীরে এসে পেঁছলাম। তারপর ধুলোয় ধুসর

ঘাসের উপরে শুয়ে বহুক্ষণ নদী মাঠে আর গতিহীন স্তব্ধ মাটির দিকে তাকিয়ে রইলাম। ধীরে মেঘের ছায়া ভেসে চলেছে ভলগার বুকের উপর দিয়ে। ওপারে মাঠের কাছে পৌঁছে আরো উজ্জ্বল হয়ে উঠেছে, যেন জলের পথে যেতে যেতে ওরা স্নান করে নিয়েছে। আমাকে ঘিরে সবকিছুই যেন তন্দ্রাচ্ছন্ন, নম্র। জীবন ও গতিময়তার তীব্র তৃষ্ণার ফলেই চলছে যে সবকিছু তা যেন নয়, চলছে যেন একান্ত অনিচ্ছায়, প্রয়োজনের তাগিদে।

ইচ্ছে হল এই মাটিকে আর নিজেকে এমন পদাঘাত করি যাতে সবকিছু বিঘূর্ণিত হয়ে ওঠে আনন্দের আবর্তে, আত্মহারা নৃত্যে, যেখানে নাচছে তারা যারা পরস্পরকে ভালোবাসে। ভালোবাসে এই জীবনকে, এই জীবনকেই -- আরো সৎ, আরো সাহসী, আরো সুন্দর এক জীবনের স্বপ্নে।

মনে মনে ভাবতে লাগলাম:

'আমি কিছু একটা না করলে পাগল হয়ে যাব।'

শরতের নিরানন্দ দিনে আমি বনে বনে ঘুরে বেড়াবার সময় অনেক দিন সূর্যের মুখ দেখতে পেতাম না। এমন কি অনুভব পর্যন্ত করতে পারতাম না। প্রায় ভুলেই যেতাম তার অস্তিত্ব। তখন পথ হারিয়ে ফেললে অধীর ভাবে তা খুঁজে বের করার চেষ্টা করতাম যাতে ফিরে আসতে পারি। খুঁজতে খুঁজতে হয়রান হয়ে শেষ পর্যন্ত দাঁতে দাঁত চেপে অদম্য সাহসের সঙ্গে বনের গভীরে এগিয়ে গিয়ে পায়ের তলার ঝোপঝাড় ভেঙে বিপদসঙ্কুল জলাভূমি পেরিয়ে হাঁটতে শুরু করতাম। আর প্রতিবার অনিবার্য ভাবেই দেখতে পেতাম শেষ পর্যন্ত ঠিক পথেই এসে পৌঁছেছি।

আমি আমার সিদ্ধান্ত ঠিক করে ফেললাম।

সে বছর শরৎকালেই কাজান পাড়ি দিলাম। মনে মনে আশা রইল হয়ত সেখানে গিয়ে পড়াশুনার কোনো একটা ব্যবস্থা করে নিতে পারব।

১৯১৪

## পাঠকদের প্রতি

বইটির অনুবাদ ও অঙ্গসজ্জার বিষয়ে আপনাদের মতামত পেলে প্রকাশালয় বাধিত হবে। আপনাদের পরামর্শও সাদরে গ্রহণীয়।

আমাদের ঠিকানা:

প্রগতি প্রকাশন
২১, জুবোভস্কি বুলভার
মস্কো, সোভিয়েত ইউনিয়ন

Progress Publishers
21, Zubovsky Boulevard
Moscow, Soviet Union

**তিন-খণ্ডে মাক্সিম গোর্কির আত্মজীবনীমূলক উপন্যাসখানিকে মস্কোর প্রগতি প্রকাশভবন বাংলা ভাষায় প্রকাশ করছে**

**তিন-খণ্ডে সমাপ্ত এই উপন্যাসের প্রথম খণ্ড 'ছেলেবেলা' প্রকাশিত হল**

বইখানি লেখা হয়েছিল বিপ্লবের আগে, কিন্তু সোভিয়েত এবং বৈদেশিক পাঠকদের মধ্যে এখনও এর ব্যাপক জনপ্রিয়তা রয়েছে। বহু সংখ্যায় বিভিন্ন সংস্করণে বইখানি প্রকাশিত হয়েছে এবং অনূদিত হয়েছে বহু ভাষায়।

এই বইয়ের নায়ক অল্প বয়সে বাপ-মরা ছোট ছেলে আলিওশা পেশকভ থাকে নিঝনি-নভগরোদ (এখন তার নাম গোর্কি) শহরে তার কড়া দাদামশাই ওস্তাদ রঞ্জক কাশিরিন-এর বাড়িতে — তিনি তাঁর প্রকাণ্ড পরিবারটাকে ভয়ানক সন্ত্রাসনের লৌহ মুষ্টিতে জর্জরিত করেন। গত শতকের শেষ ভাগের পুরন রাশিয়ার যাবতীয় নিষ্ঠুরতা আর অন্যায়ের জগৎটা এ ছোট ছেলেটির সামনে স্পষ্ট হয়ে দেখা দেয়। তবে, ছেলেটির চারপাশে একেবারে সবাইই দুষ্ট প্রকৃতির সংকীর্ণমনা আর অর্থগৃধ্নু নয়। গভীর প্রীতিভরে তিনি লিখেছেন অন্যান্যের কথাও: এই ভবিষ্যৎ লেখককে যাঁরা 'সামনের চিত্তাকর্ষক কিন্তু কঠিন' জগতের পথ ধরিয়েছিলেন তাঁদের কথা; রাশিয়ার নিসর্গশ্রী আর রাশিয়ার কাব্য আর রূপকথার সৌন্দর্যের প্রতি সেই ছোট ছেলেটির প্রথম চোখ খুলে দিয়েছিলেন দিদিমা— তাঁর কথা; খোশমেজাজী রঞ্জক শ্রমিক ৎসিগানোক-এর কথা, এবং আরও অনেক সহৃদয় মানুষের কথা। সরল শ্রমজীবী মানুষ আর তাদের উন্নত প্রকৃতির প্রতি গোর্কির যে আস্থা তাতে এই বইখানি ভরপুর।

## ম. গোর্কির আত্মজীবনীমূলক উপন্যাসত্রয়ীর তৃতীয় খণ্ড — 'পৃথিবীর পাঠশালায়' প্রকাশিত হচ্ছে

মহান রাশিয়ান লেখক মাক্সিম গোর্কি যখন ষোল বছর বয়সের অজ্ঞাত ছেলে আলেক্সেই পেশকভ তখন, ১৮৮৪ সালে বিশ্ববিদ্যালয়ে জায়গা পাবার আশায় এলেন কাজানে। কিন্তু, জারের রাশিয়ার ভলগা নদীর ধারে এই প্রকাণ্ড হৈ-হট্টগোলের শহরটায় তাঁর ভাগ্য ছিল কঠোর শিক্ষানবীশি। বড়-আকাঙ্ক্ষিত বিশ্ববিদ্যালয়-জীবনের বদলে এল শহরের বস্তির কঠোর জীবন। 'পৃথিবীর পাঠশালায়' নামে এই বইখানিতে লেখক আমাদের বলেছেন 'জীবন-পথের বিশ্ববিদ্যালয়গুলির' কথা -- যেসব কঠোর চাহিদার 'বিশ্ববিদ্যালয়' থেকে তাঁকে তরুণ বয়সেই 'স্নাতক' হতে হয়েছিল। কাজানে বুদ্ধিজীবী সমাজে বিপ্লবী রাজনীতিক মহলগুলির সঙ্গে নিজের প্রথম প্রথম দেখা-সাক্ষাতের কথা, এবং নিজের দেশের মানুষের জীবন 'নতুন করে গড়ার' আর তাদের সুখী জীবনের জন্যে লড়বার আকাঙ্ক্ষা তাঁর মাঝে কী ভাবে উৎসারিত হয়ে ক্রমাগত প্রবলতর হয়ে উঠল সেই কথা গোর্কি এখানে বলেছেন।

১৯২৩ সালে লেখা এই বইখানা এখনও বারবার নতুন নতুন সংস্করণে প্রকাশিত হচ্ছে। ব্যাপক পরিসরে জনপ্রিয় এই বইখানা সমস্ত রকমের ভাষায় অনূদিত হয়েছে।

**М. Горький**

В ЛЮДЯХ

Повесть

*На языке бенгали*

Перевод сделан по изданию:
М. Горький. Собрание сочинений
в 18 т.т. Том 9.
Государственное издательство
Художественной литературы
1962 г.